হইতেছে। যোগেনদার উপযুক্ত পুত্র ও স্ত্রী কন্যা বিসূচিকা রোগে আক্রান্ত হইয়া যখন একে একে সকলেই মৃত্যুমুখে পতিত হন তখন এই ভূপতির বয়স মাত্র আড়াই বৎসর ছিল। তদবধি যোগেনদা ইহাকে মাতৃসুলভ স্নেহ যত্নে লালন পালন করিয়া আসিতেছেন। যোগেনদার ধৈর্য্য অসাধারণ এবং পত্নী-প্রেমও উল্লেখযোগ্য; অন্য কেহ হইলে অবাধে দ্বিতীয় পক্ষ বিস্তার করিয়া স্বীয় সুখ স্বাচ্ছন্দ্যতার ব্যবস্থা অবশ্যই করিয়া লইতেন।

যোগেনদা আমায় দেখিবামাত্র অশ্রুভারাক্রান্ত হইয়া উঠিলেন; এবং ঠাকুরের কি আদেশ পাইয়া আমি ফিরিলাম তাহা স্পষ্ট করিয়া বলিবার জন্য আমায় বারম্বার অনুরোধ করিতে লাগিলেন। আমি সংক্ষেপে তাঁহাকে সমস্ত ঘটনা জানাইলে তিনি বলিলেন, 'এক বৎসর দেশে থেকে সস্ত্রীক পিতামাতার সেবা; আর এক বৎসর গঙ্গাতীরে সস্ত্রীক মন্ত্রপুরশ্চরণ।—এ ত সহজ কথা নয় ভাই! দেশের কথা না হয় ছেড়েই দিলাম; কিন্তু গঙ্গাতীরে থেকে—সে যে অনেক টাকার কাজ। অত খরচ কেমন করে সংগ্রহ হবে?'

শচীন বলিল, 'দাদা! ঠাকুরের ইচ্ছায় কিছুর কি অভাব হবে মনে কর? —সব যোগাড় হয়ে যাবে।'

যোগেনদাও এই কথায় সায় দিয়া বলিলেন, 'হাঁ ভাই! ইচ্ছাময়ের ইচ্ছায় কিনা হয়?'

ইহার পর শচীন আমাকে ভক্তপ্রধান শ্রীযুক্ত মহেন্দ্র মাষ্টার মহাশয়ের নিকট লইয়া যাইবার প্রস্তাব করিল। কারণ তাঁহার লিখিত শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃত গ্রন্থে ঠাকুরের মুখে কর্ম্মমার্গের ও জ্ঞানমার্গের কথা বিশেষ কিছু পাওয়া যায় না; অথচ আমার উপর এইরূপ কর্ম্মের আদেশ হইল। ইহার কারণ কি? মাষ্টার-মহাশয়ের নিকট ইহাই আমাদের জিজ্ঞাস্য ছিল। তাহা ভিন্ন ঠাকুর স্বয়ং আবার সশিষ্য আসিবেন—একথা মাষ্টার মহাশয় স্বীকার করেন কি না;—এবং আসিলে কতদিন পরেই বা আসিবেন,—সেকথা আমাদের আদেশের সহিত মিলে কি না, ইত্যাদি বিষয় জানিবার একটা কৌতুহলও ছিল।

## ১০১

আমি আর শচীন একখানি ৺আদ্যামায়ের মূর্ত্তি লইয়া মহেন্দ্র মাষ্টার মহাশয়ের স্কুলগৃহ অভিমুখে চলিয়াছি এমন সময় রাজা হৃষীকেশ লাহা মহাশয়ের সুযোগ্য পুত্র কুমার নরেন্দ্রনাথ গাড়ী করিয়া যাইতে যাইতে আমায় লক্ষ্য করিয়া নমস্কার করিলেন। অন্যমনস্ক থাকায় আমি তাঁহাকে চিনিতে পারিলাম না দেখিয়া শচীন বলিল, 'ঠাকুর; তুমি বোধ হয় চিনতে পার নি; ঐ যে নরেন বাবু গেল।'

সবিস্ময়ে আমি জিজ্ঞাসা করিলাম, 'কে ?—লাহা ?'

শচীন উত্তর করিল, 'হাঁ ; নরেন লাহা।'

আমি বলিলাম, 'কি লজ্জার কথা ! উনি কি মনে কর্‌লেন ?'

শচীন বলিল, 'না ; তা কিছু মনে কর্‌বার লোক উনি নন্‌।'

'হাঁ ; তা বটে ; ওঁরা দুভাই বেশ সৎপ্রকৃতির। ওঁদের বাড়ীতে যখন তোমার বাবার সঙ্গে ভাগবতকথা শুনতে যেতাম তখন ওঁদের চাল চলন আমি বিশেষভাবে লক্ষ্য করে দেখেছি ওঁরা যথার্থই নম্র এবং বিনয়ী। তা ছাড়া নরেনবাবু ত দিন দিন ফলভারাক্রান্ত বৃক্ষের মতই নতশির হয়ে পড়্‌ছেন। শাস্ত্রে যে বলে 'বিদ্যা দদাতি বিনয়ং বিনয়াদ্‌যাতি পাত্রতাম্‌' একথা নরেনবাবুর স্বভাবে অক্ষরে অক্ষরে মেলে।'

কথা কহিতে কহিতে যখন আমরা মাষ্টার মহাশয়ের স্কুলগৃহে গিয়া উঠিলাম তখন আমাদের আগমনসংবাদ শুনিয়া মাষ্টার মহাশয় আমাদের সহিত দেখা করিলেন। মাষ্টার মহাশয়ের শহজ সরল ভাব ও প্রফুল্ল মুখ দেখিয়া আমরা পরম প্রীত হইলাম এবং এক এক করিয়া সমস্ত কথার পর শচীন বলিল, 'আচ্ছা মাষ্টার মহাশয় ! তাই যদি হয়,—আপনি যদি এই স্বপ্নাদেশ বিশ্বাস করেন,—তাহলে বল্‌তে পারেন কি, ঠাকুর কর্ম্ম ও জ্ঞান সম্বন্ধে এত উদাসীন ছিলেন কেন ?'

মাষ্টার মহাশয় বলিলেন, 'তোমায় কে বল্‌লে ঠাকুর উদাসীন ছিলেন ?'

'কই ?—আপনার কথামৃতে ত সে রকম কিছু নেই ?'

'তা নাই বা থাক্‌ল ; কথামৃতের জন্য ত আমি ঠাকুরের সকল কথা নোট করি নি ; আমার যা ভাল লেগেছে আমি তাই লিখেছি। সময় সময় নরেন বলত—'মাষ্টার ! ঠাকুরের এ কথাটা লিখে রাখ না ; আমার হয় ত সেটা ভাল লাগ্‌ত না বলে কিছু লিখ্‌তুম না। তা ছাড়া আমার তখন এমন কোন ভাব ছিল না যে ঠাকুরের কথাগুলি লিখে নিয়ে পুস্তকাকারে প্রকাশ কর্‌ব। নিজেরই প্রাণের শান্তির জন্য আমার ভাবের যে সব কথা হ'ত—আমি তাই নোট করে রাখ্‌তুম। ঠাকুর আমাদের ভাবের রাজা ; তাঁর কি কোন ভাবের অকুলন ছিল ? না তিনি সাধারণ সাধুদের মত একটা ভাবকেই প্রধান করে গেছেন ? তিনি বল্‌তেন—যত মত তত পথ। ভাবসমন্বয়ই তাঁর প্রাণের কথা। তিনি বল্‌তেন—ভাব সরোবরে চার ঘাট দিয়ে চারজন লোক নাম্‌ল ; চারজনেই এক বস্তু নিয়ে উঠে এল ; জিজ্ঞেস কর্‌লে ভিন্ন ভিন্ন নাম বল্‌তে লাগল ; কেউ বল্‌লে ওয়াটার, কেউ বল্‌লে একোয়া, কেউ বল্‌লে পানি।

বলিতে বলিতে আকাশের গায়ে এক খণ্ড মেঘের উপর মাষ্টার মহাশয়ের দৃষ্টি স্থির হইয়া আসিল। সজল চক্ষে অঙ্গুলিনির্দ্দেশ পূর্ব্বক অপেক্ষাকৃত মৃদু স্বরে তিনি বলিলেন, 'ঐ দেখ্‌, দেখ্‌তে পাচ্ছ ; মেঘ উঠেছে ;—বর্ষণ

হবেই।'

আমরা অবাক হইয়া ভাবুকের মুখের পানে চাহিয়া রহিলাম। মাষ্টারমহাশয় ভাবের ভাষায় আরও কত কি বলিতে লাগিলেন; তাহার অধিকাংশ আমরা বুঝিতেও পারিলাম না। কিছুক্ষণ পরে 'জয় গুরু! জয় গুরু!' বলিতে বলিতে যখন চক্ষু মুদিয়া তিনি আবার আমাদের দিকে দৃষ্টি ফিরাইলেন তখন সুযোগ বুঝিয়া শচীন জিজ্ঞাসা করিল, 'দেখুন, আপনি যে বল্লেন, তিনি উত্তর পশ্চিম হতেই আবার আস্‌বেন বলে গেছেন—তার কি কোন সময় নির্দ্দেশ কারও কাছে কখনও করেন নি?—আপনি ঠিক জানেন?'

মাষ্টার মহাশয় বলিলেন, 'হয় ত করেওছেন; আমি ত আর সব সময় ঠাকুরের কাছে থাকতাম না।—কত ভক্ত এসেছেন—কত কি হয়েছে; তিনি যে কত লোককে কত কি বলেছেন—কে আর তা লিখে রেখেছে?'

শচীন জিজ্ঞাসা করিল, 'আচ্ছা, তাঁর অন্তরংগ ভক্তদের আস্‌বার কথা?'

মাষ্টার মহাশয় উত্তর করিলেন, 'সে ত কথামৃতের চতুর্থ ভাগেই আছে। তিনি তাঁর ভক্তদের কি বলেছিলেন একবার পড়ে দেখ্‌লেই চক্ষু কর্ণের বিবাদ মিটে যায়।'

এইরূপ আরও দুই চারিটী কথার পর মহাশয়ের অন্যান্য ভক্তদিগকে আসিতে দেখিয়া আমরা বিদায় লইলাম। মাষ্টার মহাশয়ও অতীব সৌজন্য সহকারে আমাদিগকে বিদায় দিবার সময় ৺মায়ের পূজার নামে কিছু অর্থ দিয়া ভক্তের কর্ত্তব্য এবং তাঁহার বিশ্বাসের গভীরতা দেখাইয়া আমাদিগকে কৃতার্থ করিলেন।

## ১০২

স্কুলগৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া শচীন নিজ বাটী অভিমুখে অগ্রসর হইল; আর আমি নিমন্ত্রণ রক্ষার জন্য ভুপেনবাবুর শ্বশুরবাড়ী অভিমুখে চলিলাম; ভুপেনবাবুর শ্বশুরবাড়ীর নিমন্ত্রণ ভুলিবার নয়। তাঁহাদের আদর যত্ন ও ভালবাসা সত্য সত্যই স্বর্গীয় ও পবিত্র। এখনও আমি সে বাড়ীতে যাতায়াত ছাড়ি নাই। প্রায় প্রতি মাসেই এক বার সেখানে আমার ভুরিভোজনের ব্যবস্থা হইয়া থাকে।

যাইতে যাইতে আমহার্ষ্ট স্ট্রীট ও মেছুয়াবাজারের মোড়ে পেঁছিয়া দেখি আমহার্ষ্ট স্ট্রীটের পশ্চিম ফুটপাত দিয়া নৃপেন সাধু মহাশয় উত্তর দিক হইতে আসিতেছেন; ইতিপূর্ব্বে সেই যে তাঁহার বাটী হইতে চলিয়া আসিয়াছিলাম তাহার পর আর তাহার সহিত দেখা হয় নাই। বহুদিন পরে তাঁহার দর্শনে সেই সব পূর্ব্ব কথা স্মরণ হওয়ায় আমি যেন কেমন এক রকম হইয়া গেলাম।

আর অগ্রসর হইতে পারিলাম না। আমার সমস্ত শরীরের মধ্যে একটা তুমুল ঝড় বহিয়া গেল ; মাথ নত হইয়া আসিল।

আমায় দেখিবামাত্র 'কি হে ? অন্নদা নাকি ?' বলিয়া সাধুবাবা আমার দিকে অগ্রসর হইলেন। আমিও যন্ত্রচালিতবৎ ধীরে ধীরে তাঁহার দিকে অগ্রসর হইলাম। আমরা পরস্পর সন্নিকট হইলে সাধুবাবা প্রথমে আমার হাত ধরিলেন এবং পরে আমার পৃষ্ঠে হাত বুলাইতে বুলাইতে বলিলেন, 'বাঃ বাঃ—বেশ মানিয়েছে। যোগেন বল্লে,—এবার নাকি তুমি আরও অনেক নূতন নূতন আদেশ পেয়েছ ?'

আমি নত মস্তকে চুপ করিয়া রহিলাম। তিনি বলিতে লাগিলেন, 'তা বেশ ; উত্তম কথা ; পাবে বৈ কি।—ঠাকুরের দয়ায় কত লোক কত কি পাচ্ছে। তারপর ? এখন কল্‌কাতায় ক'দিন থাকা হবে ?'

আমি বলিলাম, 'আজকের কিম্বা কাল সকালের গাড়ীতে দেশে রওনা হব মনে করেছি।'

'হাঁ, যোগেন বল্লে বটে ; এক বৎসর দেশে থেকে পিতামাতার সেবা কর্‌বার আদেশ হয়েছে। তা বেশ,—তাই কর ; এই ত জীবের ধর্ম্ম।'

'আর বাবা ধর্ম্ম ? আপনি আমার মাথায় যে পাহাড় চাপিয়েছেন ; কোথায় আপনাকে কর্ত্তা সাজিয়ে কাজ কর্‌ব ;—না নিজেই এখন কর্ম্মকর্ত্তা সেজে ছুটোছুটী করে মর্‌ছি।'

'সে কি ! আমায় কর্ত্তা সাজিয়ে ?—রাম বল ! আমি কর্ত্তা টর্ত্তা সাজাবার ধার ধারি না ; আমি এখন ওসব আলোচনা উপদেশ পর্য্যন্ত ছেড়ে দিয়েছি। কাউকে বাড়ীতেও বড় ঢুকতে দিই না ;—চুপ চাপ পড়ে থাকি। আচ্ছা—এখন তবে—' বলিয়াই সাধুবাবা অগ্রসর হইলেন।

উদ্দেশ্যে নমস্কার করিয়া এক দৃষ্টিতে সাধুবাবার গতি লক্ষ্য করিয়া আমি দাঁড়াইয়া রহিলাম। বিস্ময়বিমূঢ় চিত্তে কত কি ভাবিতে ভাবিতে কিছুক্ষণ কাটিয়া গেল। তারপর ধীরে ধীরে যথাস্থানে গিয়া উপস্থিত হইলাম।

চর্ব্ব্যচোষ্যলেহ্যপেয় আহারে নিমন্ত্রণ রক্ষা করিয়া শচীনদের বাড়ীতে আসিলাম। সেখানে দোতলায় একটী ঘরে শুইয়া বিশ্রাম করিতে করিতে দেওয়ালে টাঙ্গান আমার স্ত্রীর একখানি ফটোর দিকে স্থির দৃষ্টিতে তাকাইয়া ভাব তরঙ্গে ভাসিতেছি এমন সময় হঠাৎ শচীন ঘরে ঢুকিয়া হো হো শব্দে হাসিয়া উঠিল। আমি জিজ্ঞাসা করিলাম, 'কি ভাই ?'

শচীন উত্তর করিল, 'আর—কি ভাই।—ঠাকুর ! এত পেয়েও ঐ মূর্ত্তিখানি ভুল্‌তে পার্‌লে না ?—তা কেই বা পারে ? আচ্ছা, বল দেখি ভাই ! ঐ ফটোখানি দেখে তুমি কি সুখ পাও ? ফটোখানি যখন আনিয়েছিলাম তখন তা দেখে চিন্‌তে পার নি। তখন বুঝি আমাদের সঙ্গে চালাকি করেছিলে ?

—না ?'

আমি প্রথম একটু অপ্রস্তুত হইলাম বটে; কিন্তু শচীনের কাছে আমার প্রস্তুত অপ্রস্তুত দুই সমান। তাহার নিকট আমার লজ্জা ঘৃণা ভয় বড় একটা ছিল না; যাহা হউক তাহার কথার উত্তরে বলিলাম, 'ভাই! এখন যে ওর চেহারা অনেক বদলে গেছে। তা ছাড়া বল দেখি কত দিন ওকে দেখি নি? তুমি যখন ফটো আনিয়েছিলে সত্যই তখন আমি সে ফটো দেখে চিনতে পারি নি! কি করেই বা চিনবে বল? এই পাঁচ বৎসর বিবাহ হয়েছে; এর মধ্যে পাঁচ মিনিটও আমি ওর মুখ দেখি নি। তার পর ওর স্বভাবের কথাও তোমাদের আগেই বলেছি। এই শেষ বার দেশ থেকে আসবার সময়ও বৌ আমাদের বাড়ী ছিল না; ওর বাপের বাড়ীতেই ছিল। তার ওপর আবার আমাদের দেশে বৌয়ের বাপের বাড়ীর ব্যাপার ত জান না? দশ দিন দশ রাত সেখানে পড়ে থাকলেও বৌয়ের সাড়া শব্দ, গন্ধ বাতাস পর্য্যন্ত পাবার যো নেই। তবু আমি বেহায়ার মত দেশাচার না মেনে আসবার সময় ঝিকে দিয়ে লুকিয়ে আমার কাছে ওকে একবার আনিয়েছিলুম। তা এসেছিল বটে; কিন্তু লজ্জায় জড়সড় হয়ে সেই যে ঘরের কোণে ঠেস দিয়ে দাঁড়িয়ে রইল; কিছুতেই মুখ দেখালে না। আমার একটা কথা জিজ্ঞেস করবার ছিল। তাই জিজ্ঞেস করে ঘরের বাইরে চলে এলুম; এই ত ওর সঙ্গে আমার সম্বন্ধ।'

শচীন প্রশ্ন করিল, 'যা জিজ্ঞেস করেছিলে, তার উত্তর পেয়েছিলে ত?'

'হাঁ, তা পেয়েছিলুম; তবে মুখে উত্তর তখনই দেয় নি; পরে কাগজে লিখে পাঠিয়েছিল।'

'কথাটা কি—তা শুনতে পারি না?'

'কেন পারবে না? দেশ থেকে এসে বোধ হয় তোমাদের তা বলেছি। কথাটা আর কিছু নয়; বাড়ী থেকে আসবার আগে যখন মনে হয়েছিল—আমার বোধ হয় এক বার হিমালয়ে যেতে হবে,—তখন মাকে জিজ্ঞেস করেছিলাম তিনি আমায় অনুমতি দেবেন কি না।'

'কি জিজ্ঞেস করেছিলে?'

'তাই ত বলছি। একদিন মাকে বললাম, মা! আমায় বোধ হয় হিমালয়ে গিয়ে পাঁচ বৎসর তপস্যা করতে হবে; আপনি আমায় অনুমতি দেবেন ত?'

মা আমার খানিকক্ষণ মুখের পানে চেয়ে থেকে দীর্ঘ নিঃশ্বাস ফেলে বললেন, 'বাবা! তোমায় আবার হিমালয়ে যেতে হবে?'

'হাঁ মা! হতেও পারে; আমার ওপর ঐ রকম একটা আদেশ বোধ হয় হবে; আমার প্রাণে তাই বলছে।'

যদি আদেশই হয়, তাহলে আর আমার অনুমতির প্রয়োজন কি বাবা?'

'প্রয়োজন আছে বই কি মা! হিন্দুর তেত্রিশ কোটী দেবতা যদি এক সঙ্গে আমায় আদেশ করেন, তাহলেও আপনার বিনা অনুমতিতে আমার কার্য্যসিদ্ধি হবে না।'

স্নেহময়ী মা আমার আঁচলে চোখ মুছিতে মুছিতে চিবুক স্পর্শ করিয়া উদ্দেশ্যে আমায় চুম্বন করিলেন এবং বলিলেন, 'অন্নদা! আমি ত তোকে জানি। তুই কেন এসেছিস্, তোর কি কাজ, আমাদের সঙ্গেই বা তোর কতটুকু সম্বন্ধ, তা কি আমি জানি না? তবে একটি কথা। মার কর্ত্তব্য হতে পারে পুত্রকে ধর্ম্মকার্য্যে বাধা না দেওয়া! বা পুত্রের যাতে মঙ্গল হয় সেই বুঝে ধর্ম্মকার্য্যে অনুমতি দেওয়া;—কিন্তু যিনি তোমার সহধর্ম্মিণী হয়ে তোমার কাছে এসেছে, অগ্নিসাক্ষী করে তুমি যাকে গ্রহণ করেছ, গুরু পুরোহিত সমক্ষে যার সমস্ত সুখ দুঃখের ভার তুমি মাথা পেতে নিয়েছ, সেই মেজবৌমা এখন এখানে নেই। তাকে তোমার এ বিষয় আগে জিজ্ঞেস করা উচিত। আমার মনে হয় তোমার কর্ত্তব্য ও দায়িত্ব এখন আমা হতে তোমার স্ত্রীর প্রতি অধিক। এ মুখের কথা নয় বাবা! এ ধর্ম্মতঃ সত্য। তুমিই ত আমায় শুনিয়েছ বাবা!—স্বামী পুণ্য করলে স্ত্রী অর্দ্ধেক পায়; আর স্ত্রী পাপ করলে স্বামী তার অর্দ্ধেক পায়। এ অবস্থায় ধার্ম্মিক লোকের স্ত্রীর প্রতি ষোল আনা দৃষ্টি রাখা উচিত নয় কি? মা ত মা হয়েছেন, পেটে ধরেছেন বলে; এই ত মার সঙ্গে ছেলের সম্বন্ধ; ধর্ম্ম কর্ম্ম পাপ পুণ্যের এমন কোন সম্বন্ধ ত নেই। কেমন? —তাই নয় কি?'

আমি লজ্জায় মাথা নত করিয়া রহিলাম। মা আমায় আবার বলিতে লাগিলেন, 'দেখ অন্নদা! তুমি যাই কর না কেন,—আমি তোমায় বাধা দেবো না; বা দুঃখ করব না। কিন্তু বৌমা—আহা! সে যে কেবল তোমারই পথ চেয়ে আছে;—তুমি কবে আসবে, কবে এসে তাকে আপনার করে নেবে, সেই চিন্তায় সে দিন কাটাচ্ছে; সে যে তোমার পতিব্রতা স্বাধ্বী স্ত্রী। তার প্রাণে কখনও ব্যথা দিও না! তাকে জিজ্ঞেস করে, তারপর যা করতে হয় করো।'

আমি আর কোন কথা না বলিয়া সাক্ষাৎ আদ্যাশক্তিজ্ঞানে মাকে নমস্কার করিলাম। এবং 'তাই হবে মা!' বলিয়া ধীরে ধীরে সেস্থান হইতে উঠিয়া গেলাম। সঙ্গে সঙ্গে মনে পড়িল—

'তোরা দেখ রে! আমার কেমন মা।
এমন মায়ের তুলনা কভু
জগত মাঝারে মেলে না মেলে না।' ইত্যাদি।

কথা শুনিতে শুনিতে শচীন একটু অন্যমনস্ক হইয়া পড়িলে আমি জিজ্ঞাসা করিলাম, 'কি শচীন! কি ভাবছ?'

প্রকৃতিস্থ হইয়া শচীন বলিল, 'না না; তারপর?—বৌদি তোমায় কি লিখে

জানালেন ?'

'সে লিখেছিল—প্রাণের ঠাকুর ! আপনার ধর্ম্মকার্য্যে আমি কখনও বাধা দেবো না ; তবে আমাকে আরও সহ্যগুণ দেবেন ; আমি যেন মুখ বুজে ধৈর্য্য ধরে থাকতে পারি ; চিন্তাদ্বারাও যেন আপনাকে কোন রকম জ্বালাতন না করি ।.* * *

'ব্যস্ ? এই মাত্র ? আর কিছু লেখেন নি ?'

'হাঁ, আরও বল্‌ছি ; শোন না । —তারপর লিখেছে—আপনি যেখানে থাক্‌বেন মাসে একখানি করে চিঠি লিখ্‌বেন । আপনি সুস্থ আছেন এইটুকু জানলেই আমি নিশ্চিন্ত থাক্‌ব ।'

কথা শুনিয়া শচীন হো হো শব্দে হাসিয়া বলিল, 'বেশ ত ; তুমি তপস্যা কর্‌তে যাবে বলে হিমালয়ে যাবার অনুমতি চাইলে ; আর তিনি লিখে জানাচ্ছেন—মাসে একখানি করে পত্র লিখো ।—সেখানে তোমার ওসব যোগাবে কে ?'

'ভাই ! সে সব বুদ্ধি ওর খুবই কম ; হিমালয়ের ধারণা ওর কতটুকু হতে পারে বল দেখি ?'

'তা বটে ; আমারই প্রথম প্রথম কত রকম ধারণা ছিল ; তারপর গিয়ে দেখি সব অন্য রকম ।

১০৩

কলিকাতায় একদিন থাকিয়া পরদিন সকালের ট্রেনে আমি চট্টগ্রাম অভিমুখে যাত্রা করিলাম । মেলট্রেন বেশ দ্রুত চলিয়াছে ; তথাপি গৃহে পেঁ ৗছিবার আগ্রহ আমার ধৈর্য্যের সীমা অতিক্রম করিতেছে । কতক্ষণে স্নেহময়ী মা ও স্নেহময় পিতাকে দেখিতে পাইব, স্নেহের সহোদর সহোদরাকে বুকে লইব, অবগুণ্ঠনাবৃতা অর্দ্ধাঙ্গিনীর ছায়ামূর্ত্তি দেখিয়া আনন্দিত হইব, এই চিন্তাই সর্ব্বদা আমার মনে জাগিতেছে ; আর জাগিতেছে অর্দ্ধমুকুলিত কুসুম কোরকের ন্যায় দাদার স্নেহের দুলাল দুলালীর দুখানি কচি কচি মুখ ও বৌঠাকুরাণীর সরল হাসি ভরা পবিত্র দৃষ্টি । মনে হইতেছে দুই বাহুর পরিবর্ত্তে যদি আমার দুইখানি পক্ষ থাকিত তাহা হইলে উড়িয়া গিয়া অবিলম্বে গৃহে পেঁৗছিতাম । পাগলের মত কত কি যে ভাবিতেছি তাহার আর ইয়ত্তা নাই । দেখিতে দেখিতে ট্রেনখানি যথাসময়ে গোয়ালন্দ গিয়া পেঁৗছিলে তাড়াতাড়ি স্টীমারে উঠিয়া সকলকে জিজ্ঞসা করিতে লাগিলাম স্টীমার ছাড়িতে আর বিলম্ব কত ? আগ্রহের আতিশয্যে খাওয়া দাওয়ার কথা আদৌ মনে পড়িতেছে না ; ক্ষুধা তৃষ্ণা একেবারে ভুলিয়া গিয়াছি ।

রাত্রি আটটার সময় ষ্টীমারখানি যখন চাঁদপুর ঘাটে গিয়া ভিড়িল তখন সর্ব্বপ্রথম আমি তীরে উঠিলাম। ছুটিয়া গিয়া চট্টগ্রাম মেলট্রেনে আসন লইয়া শুনিলাম গাড়ী ছাড়িতে তখনও দুই ঘণ্টা বিলম্ব। ক্ষোভে দুঃখে মর্ম্মাহত হইয়া মনে মনে গার্ডসাহেবকে যথেষ্ট গালাগালি দিলাম; রেলওয়ে বিধি ব্যবস্থার আদ্য শ্রাদ্ধ সপিণ্ডকরণ করিয়া ছাড়িলাম এবং অবশেষে সাব্যস্ত করিলাম আমি ভিন্ন সকল লোকই হৃদয়হীন নির্দ্দয় পাষাণ; কাহারও কোন কাণ্ডজ্ঞান বা দয়া মায়া কিছুই নাই। নিরুপায় হইয়া শেষে গাড়ীর মধ্যে বেঞ্চের উপর গা ঢালিয়া দিয়া অবিলম্বে হতচেতন হইয়া সমস্ত দুঃখের হাত হইতে নিষ্কৃতি লাভ করিলাম।

রাত্রি প্রভাত হইতে না হইতে ট্রেনখানি যখন সীতাকুণ্ড ষ্টেশনে আসিয়া পেঁাছিল তখন মানস নয়নে আর একখানি মূর্ত্তি ভাসিয়া উঠিল। দুঃখিনীর দুঃখকাতর কোমল মুখখানি মনে পড়িতেই আমি যেন সকল কথা ভুলিয়া গেলাম। সে দুঃখিনী আর কেহই নয়; সে সম্পর্কে আমার পিসতুতো ভগ্নী হয়; তার নাম কুলবালা; সে আমা অপেক্ষা বয়সে ছোট এবং বালবিধবা। হতভাগিনী বাল্যকাল হইতেই আমায় যথেষ্ট ভালবাসিয়া আসিতেছে; এখন সেই ভালবাসার সহিত যুক্ত হইয়াছে ভক্তি ও বিশ্বাস। ভক্তি বিশ্বাসের সংমিশ্রণে ভালবাসাটী এক অপূর্ব্ব শ্রী ধারণ করিয়াছে। আমিই যে তাহার একমাত্র গতিমুক্তি ইহাই যেন সে সর্ব্বদা ধ্যান করিতে শিখিয়াছে।

বিলম্ব অবিধেয় ভাবিয়া ষ্টেশনে পেঁাছিয়া লাফ দিয়াই গাড়ী হইতে নামিয়া পড়িলাম; এবং কোন দিকে দৃকপাত না করিয়া ভগ্নীর বাসা অভিমুখে দ্রুত পদক্ষেপে অগ্রসর হইতেছি এমন সময় 'ও মহাশয়! ও সাধু! শুনুন; শুনুন; কোথায় যাচ্ছেন? টীকেট দিয়ে যান।' বলিয়া চীৎকার করিতে করিতে জনৈক টিকিট সংগ্রাহক দৌড়িয়া পিছন হইতে একেবারে সম্মুখে আসিয়া আমায় বাধা দিল। তখন আমার চৈতন্য হইল। টিকেটখানি দেখাইয়া এক নিঃশ্বাসে স্বনামধন্য পাণ্ডা ৺রামকুমার অধিকারীর ভ্রাতুষ্পুত্র সারদাপ্রসাদ পাণ্ডা মহাশয়ের বাসায় গিয়া উপস্থিত হইলাম। এই সারদাপ্রসাদ পাণ্ডাই আমার ভগ্নীর ভাশুর; বেশ সরল ও বিনয়ী; যাত্রীরা তাঁহার স্বভাবে বড়ই সন্তুষ্ট তাই তাঁহার উপার্জ্জনও বড় মন্দ হয় না।

গৃহপ্রাঙ্গণে উপস্থিত হইয়া 'কুলবালা' বলিয়া ডাকিতেই কুল ছুটিয়া আসিয়া সাদর আহ্বানে আমায় বাড়ীর ভিতর লইয়া গেল; এবং বসিতে আসন দিয়া নমস্কারান্তে এক দৃষ্টিতে আমার পানে চাহিয়া রহিল। তাহার স্থির অচঞ্চল অশ্রুভারাক্রান্ত নয়ন যুগলের দৃষ্টিতে আমার প্রাণে এক অপূর্ব্ব ভাব জাগাইয়া তুলিল। মুহূর্ত্তের মধ্যে তাহার অতীত জীবনের সমস্ত ঘটনা-বলী এক একটী করিয়া আমার মানস নয়নে আমি দেখিতে লাগিলাম। সে

সকল দুর্ঘটনার করুণ কাহিনী স্মরণ করিয়া আমার নয়ন যুগল বাষ্পপূর্ণ হইয়া উঠিল। অন্তরে যন্ত্রণা অনুভব করিতে লাগিলাম ; মস্তিষ্ক ক্রমশঃ উষ্ণ হইয়া উঠিল। বুদ্ধিমতী কুলবালা আমার অবস্থান্তর লক্ষ্য করিয়া নিজেকে নিজে সামলাইয়া লইল এবং কার্য্যের ভান করিয়া কিছুক্ষণের জন্য স্থানান্তরে চলিয়া গেল। এই প্রসঙ্গে তাহার জীবনী সম্বন্ধে বিশেষ কিছু আলোচনা করিব না। ভবিষ্যতে আমাদের স্বামী স্ত্রীর সহিত সম্বন্ধ যখন ঘনীভূত হইতে থাকিবে তখন বিস্তারিত আলোচনা করিবার ইচ্ছা রহিল।

পরদিন প্রত্যুষে বিদায় লইবার সময় কুলবালা নমস্কার করিয়া শুধু বলিল, 'দাদা! আপনাকে আমার বিশেষ কিছু বল্‌বার নেই। তবে আমার শেষ প্রার্থনা এই যে যদি আমায় রক্ষা কর্‌তে চান, এই অনন্ত দুঃখের মাঝে যদি একটুও শান্তি দিতে চান ত আমায় চরণে স্থান দেবেন। আপনার ও বৌদির সেবা করে আমি জীবন সার্থক কর্‌ব ; আপনার এ করুণা থেকে আমায় বঞ্চিত কর্‌বেন না।'

কুলর কথা শুনিয়া আমি আর মুখ ফুটিয়া কিছু বলিতে পারিলাম না। ভাবের ঘাত প্রতিঘাতে ভাষা নীরব হইয়া গেল। শুধু হাত তুলিয়া তাহাকে অভয় দিয়া গন্তব্য পথে অগ্রসর হইলাম। যাইতে যাইতে আমাদের সমাজের দুর্দ্দশার কথা ভাবিতে লাগিলাম।

হায় হিন্দু সমাজ! হায় বাংলার সমাজপতি! না জানি কোন মোহ মদিরার মোহাবেশে মগ্ন হইয়া আজ তোমরা আত্মবিস্মৃত হইয়াছ। নারী-জাতির প্রতি, বিশেষতঃ এই অবীরা বিধবাদিগের প্রতি, নিজ নিজ কর্ত্তব্য ভুলিয়া, কি লইয়া, কোন সুখে যে তোমরা স্ব স্ব প্রভুত্ব বিস্তারের প্রয়াস পাইতেছ, তাহা ভাবিতেও আমার হৃৎকম্প উপস্থিত হয়। এই বালবিধবা-দের কথা তোমাদের মনে কখনও জাগে কি ? হায়! তাহারা যে আজ দাস দাসীদিগের অপেক্ষাও ঘৃণিতা, লাঞ্ছিতা, অপমানিতা, স্বজন সমাজে পর্য্যন্ত চিরনির্য্যাতিতা! বাড়ীর দাস দাসীদিগের সম্বন্ধেও গৃহস্থকে হিসাব করিয়া চলিতে হয় ; কর্ম্মের বিনিময়ে তাহাদের রীতিমত পারিশ্রমিকের ব্যবস্থা থাকে এবং তাহাদের কাজ কর্ম্মের একটা সীমা থাকে। সীমা অতিক্রম করিলে তাহারা বিদ্রোহ করে ; কাজ ছাড়িয়া দিবে বলিয়া গৃহস্থকে ভয় দেখায়। কিন্তু বাড়ীর বিধবা কন্যা, ভগিনী, ভ্রাতৃজায়া বা ভাদ্রবধূ নিতান্ত ইতর জীবের মত দিনরাত নীরবে পরিশ্রমে করিয়াও বিনিময়ে শুধু তাড়না ও তিরস্কার লাভ করে ; এবং বিদ্রোহ করিলে প্রহার পর্য্যন্ত পুরস্কার পাইয়া থাকে। অশন বসন ভূষণ ভ্রমণ হইতে আরম্ভ করিয়া সংসারে যাহা কিছু আনন্দের, তাহার প্রত্যেকটী হইতে তাহারা চিরবঞ্চিত। হায় সমাজপতি! তোমার কি মানুষের প্রাণ নাই ? না ঐ অভাগী বিধবার শরীরে মানুষের প্রাণ নাই ? যে—পতিহীনা হওয়ার

সঙ্গে সঙ্গেই তাহাকে সমস্ত কামনা বাসনা হইতে চিরমুক্ত মনে করিয়া নির্জ্জলা উপবাস হইতে একাশন অর্দ্ধাশন ব্যবস্থায়, প্রয়োজনীয় বসন ভূষণে পর্য্যন্ত চিরবঞ্চিত রাখিতে চাও ? ছিঃ ! ছিঃ ! ছিঃ ! জাতির অর্দ্ধ অঙ্গ এইরূপ মর্ম্মাহত পক্ষাঘাতগ্রস্থ রাখিয়াই কি তোমরা পরাধীনতার গ্লানি হইতে জাতিকে মুক্ত করিতে চাও ! শান্তি তৃপ্তি আনন্দের অধিকারী হইতে চাও ? ধর্ম্মরাজ্য স্থাপন করিয়া জ্ঞানের আলোকে আলোকিত হইতে চাও ? দুরাশা ! একান্ত দুরাশা ! সর্ব্বাগ্রে এই মাতৃজাতির সম্মান করিতে শিক্ষা কর। মাতৃজাতির দুঃখ দুর্দ্দশা ঘুচাইতে যত্নবান হও ; মাতৃজাতিকে জ্ঞানের আলোকে উদ্ভাসিত কর। মাতৃপূজায় ব্রতী হও। তবে যদি কোন উপায় হয় ! তবেই যদি এই নির্জীব জাতির বাহুতে শক্তি ও হৃদয়ে ভক্তির সঞ্চয় হয়। এই নারীজাতির চোখের জল মুছাবার সঙ্গে সঙ্গে যদি তোমাদের চোখের জল শুকায় ত শুকাইবে ; নতুবা—

'জাগিবে না ভারতের অধিষ্ঠাত্রী দেবী ;
ঘুচিবে না অধীনতা ; শুনিবে না দাবী।'

## ১০৪

বেলা আটটা না বাজিতেই ট্রেন চট্টগ্রামে গিয়া পৌঁছিল। চাট্‌গেঁয়ে চাল-চলন ও ভাব ভাষা অর্থাৎ জন্মভূমির আবহাওয়া আমার বেশ উপভোগ্য বলিয়া বোধ হইতে লাগিল। আনন্দে হৃদয় ভরিয়া গেল। তাড়াতাড়ি গাড়ী হইতে নামিয়া যেখানে আমাদের বাড়ীর ঘাটে যাইবার নৌকা পাওয়া যায়, সেই চাক্‌তাই নামক এক ছোট খালের ধারে যাইবার জন্য ছুটিয়াছি ; এমন সময় ষ্টেশনে এক ভদ্রমহিলার গায়ে ধাক্কা লাগা উপলক্ষ্য করিয়া দুই ভদ্রলোক এমন এক অনর্থের সৃষ্টি করিলেন, যে তাঁহাদের মাতামাতি ক্রমে হাতাহাতিতে পরিণত হইয়া অবশেষে একের প্রহারে অপরে প্রায় অর্দ্ধমৃত অবস্থায় উপনীত হইলেন। কি দুর্দ্দৈব !

আমি যতদূর বুঝিলাম প্রহৃত ভদ্রলোকটীর বিশেষ কোন অপরাধ ছিল না। লোকের ভিড়ে ঠেলাঠেলির ফলেই বেচারা ঐ মহিলাটীর গায়ের উপর পড়িয়াছিল। কিন্তু মহিলার আত্মীয় লোকটী নাছোড়বান্দা ; নিদারুণ প্রহার দিয়াও তিনি ক্ষান্ত হইলেন না ; নিরীহ ভদ্রলোককে পুলিশের হাতে দিলেন। পুলিশ উভয়কে থানায় লইয়া চলিল। আমি আর স্থির থাকিতে পারিলাম না। কিছুক্ষণের জন্য বাড়ীর কথা ভুলিয়া, ভদ্রলোককে বিপদ হইতে মুক্ত করিবার উদ্দেশ্যে সাক্ষ্য দেওয়ার জন্য, আমিও উহাদের সহিত থানায় চলিলাম। আমার দেখাদেখি আরও দুইজন ভদ্র সন্তান থানায় চলিলেন।

থানায় পোঁছিলে থানার দারোগাবাবু প্রথমতঃ আমার মুখেই ঘটনার সংক্ষিপ্ত বিবরণ শুনিতে চাহিলেন। আমিও আদ্যন্ত সমস্ত ঘটনা বিস্তারিতভাবে তাঁহাকে শুনাইলাম। অপর ভদ্রলোক দুইটীও আমার সমর্থন করিয়া সাক্ষ্য দিলেন। শেষে দারোগাবাবু রাগান্বিতভাবে বাদী ভদ্রলোককে মিঠে কড়া কেশ দুই চারি কথা শুনাইয়া দিয়া পাহারাওয়ালাকেও ধমক দিয়া বলিলেন, 'ছোড় দেও, ছোড় দেও ;—উ বেচারা কুছ খারাবি নেই কিয়া।—তুমলোক কেয়া জানওয়ার হায় ? কুছ নেহি জানতা ?—জিসকো মিলেগা উসিকো পাকড়কে লে আয়েগা ?'

ঈশ্বরেচ্ছায় ভদ্রসন্তান মুক্তি পাইল দেখিয়া পরম আনন্দে আমি চাক্‌তাই অভিমুখে ছুটিলাম। কিন্তু হায়! গিয়া দেখি সব অন্ধকার! বহুক্ষণ জোয়ার হইয়া গিয়াছে ; সমস্ত নৌকা ছাড়িয়া দিয়াছে। সহর হইতে আমাদের বাড়ী বিশ মাইলের অধিক দূর। নৌকা ভিন্ন বাড়ী যাইবার জন্য অন্য কোন উপায় নাই ; আবার জোয়ার ভিন্ন নৌকা পাওয়া যায় না। কর্ণফুলী নদী অতিক্রম করিয়া ফাঁড়ি খাল দিয়া মগদাই নদীতে গিয়া পড়িতে হয় ; তাহার পর আবার কালাচাঁদ নদ অতিক্রম করিয়া, কাগতিয়া নদী বাহিয়া আমাদের বাড়ীর ঘাটে গিয়া উঠিতে হয় ; এই সব নদ নদীর মধ্যে কর্ণফুলী নদী অতি খরস্রোতা এবং বিশালকায়া ; কলিকাতার গঙ্গার প্রায় দ্বিগুণ। নৌকা পাওয়া গেলে যাত্রী পিছু চারি আনা হইতে আট আনায় আমাদের বাড়ী যাওয়া যায় ; তদন্যথায় নৌকা বা সামপান ভাড়া করিতে দুই টাকা হইতে চারি টাকা পর্য্যন্ত লাগে ;

কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া কেমন করিয়া বাড়ী যাইব ভাবিতেছি এমন সময় আমাদের পাড়ার একজন মাঝিকে দেখিতে পাইলাম। মাঝিটী মুসলমান ; তাহার একখানি সামপান ছিল। তাহাকে দেখিয়া কতক আশ্বস্ত হইয়া আমি জিজ্ঞাসা করিলাম, বাড়ী যাওয়ার কি উপায় করা যায় কালা মিঞা ?

বহুদিন পরে প্রতিবেশীকে দেখিয়া মাঝি সেলাম করিয়া বিনীতভাবে উত্তর করিল 'অ'নে আস্তুক না ;—আঁই অ'নারে যেনে পারি পোঁছাই দিয়ুম্।' এই বলিয়া কালা মিঞা চলিতে থাকিলে আশ্বস্ত চিত্তে তাহার সহিত গিয়া 'জয় মা!' বলিয়া সামপানে উঠিলাম। মাঝি নিজ প্রয়োজনীয় কয়েকটী জিনিষ পত্র খরিদ করিয়া লইয়া সামপান ছাড়িয়া দিল। চাক্‌তাই ছাড়িয়া সামপান যখন কর্ণফুলীতে গিয়া পড়িল তখন ভগবৎকৃপায় এমন একটা বাতাস উঠিল যে পালের সাহায্যে সামপান যেন ঝড়ের মুখে কুটোর মত তীরবেগে ছুটিয়া চলিল। মাঝি আনন্দে গান ধরিল—

'ত্বরা পার করে নাও নেয়ে!
ওপারে সে বসে আছে পথপানে চেয়ে।' ইত্যাদি

মাঝির গান শুনিতে শুনিতে সুখে সামপানের কোণে শুইয়া এক মনে কত কথাই চিন্তা করিতেছি ; এমন সময় মাঝি বলিল, 'ঠাকুর মশাই ! ফাঁড়ি খালে এসে পড়েছি ; এখনও আল্লার দোয়ায় এক পোয়া জোয়ার আছে। আল্লা বোধ হয় আমাদের বেশী কষ্ট দেবেন না।'

বাহিরে মুখ বাড়াইয়া আমি একবার দেখিয়া লইলাম মাঝির কথা সত্য কিনা ; দেখিলাম কথা সত্য। বেলাবেলি বাড়ীর ঘাটে পেঁাছিতে পারিব মনে করিয়া আনন্দে প্রাণ ভরিয়া গেল। মাঝিকে উৎসাহ দিয়া বলিলাম, 'তোমাকে না পেলে আজ আমায় শহরে পড়ে থাক্‌তে হত কালা মিঞা!—ধন্য তোমার সাহস!'

ইহার পর আর একটী কথা মনে পড়ায় আমি চিন্তিত হইয়া পড়িলাম। আপনাদের সম্ভবতঃ স্মরণ আছে, আমি যখন হৃষীকেশ হইতে বাংলা অভিমুখে রওয়ানা হইতে প্রস্তুত হইলাম তখন আদেশ হইল,—বাড়ী গিয়া কুলগুরুর নিকট হইতে কুলধর্ম্মানুয়ায়ী দীক্ষা গ্রহণ করিতে হইবে। ইহাতে আমি বলিয়াছিলাম,—যদি বাড়ী গিয়া গুরুদেবকে দেখিতে পাই, তবেই দীক্ষিত হইব ; অন্যথা নহে।

সমাপ্ত

# পরিশিষ্ট

এই স্থানেই গ্রন্থ শেষ হইল। কারণ স্বর্গীয় ঠাকুরমহাশয়ের স্বহস্তলিখিত পাণ্ডুলিপি ইহার অধিক অগ্রসর হয় নাই। অকস্মাৎ পীড়িত হইয়া পড়ায় এবং সেই পীড়ায় তাঁহার দেহান্ত হওয়ায়, 'স্বপ্নজীবন গ্রন্থ তিনি শেষ করিয়া যাইতে পারেন নাই। কিন্তু পাঠকগণের মনে পরবর্ত্তী ঘটনাবলী জানার ঔৎসুক্য থাকিয়া যায়। নিবারণের জন্য পরবর্ত্তীকালে ব্রহ্মচারী জ্ঞান ভাই "আদ্যাপীঠ পরিচয়" নামে এক পুস্তক প্রকাশ করেন।

উক্ত পুস্তকে ভগবান রামকৃষ্ণের আদেশ প্রাপ্তির পর গ্রন্থকার শ্রীশ্রী৺অন্নদাঠাকুর মহাশয় ভগবানের আদেশ কার্য্যে পরিণত করিবার জন্য কিভাবে কর্ম্মক্ষেত্রে অবতীর্ণ হইয়াছিলেন তাঁহার সংক্ষিপ্ত পরিচয় আছে। পাঠকগণের অবগতির জন্য নিম্নে তাহার সারসংক্ষেপ সন্নিবিষ্ট হইল।

স্বর্গাশ্রমে আদেশ পাওয়ার পর শ্রীশ্রী৺অন্নদাঠাকুর মহাশয় এক বৎসর পিতামাতার সেবায় তাঁহার জন্মভূমি চট্টগ্রামেই অতিবাহিত করেন। পিতৃমাতৃসেবায় নিযুক্ত থাকার সময় 'মনঃশিক্ষা' নামক একখানি বৈষ্ণব গ্রন্থের পরিচয় পাইয়া ঠাকুর উহা পাঠ করার প্রবল ইচ্ছা পোষণ করেন। তখন এক রাত্রে ভগবান রামকৃষ্ণদেব স্বপ্নে দর্শন দিয়া বলেন—'আমি তোমাকে মনঃশিক্ষা সম্বন্ধে উপদেশ দিব।' ইতিমধ্যে ঠাকুর মহাশয়ের পিতৃদেব তাঁহার নিকট হইতে ভক্তি সম্বন্ধে কিছু জানিতে চাহেন। সেই রাত্রিতেই শ্রীশ্রীরামকৃষ্ণদেব স্বপ্নে আবির্ভূত হইয়া ভক্তি সম্বন্ধে তাঁহার অমৃতময়ী বাণী লিখিয়া লইতে বলেন। এইরূপে দিনের পর দিন রামকৃষ্ণদেব স্বপ্নে আসিয়া বলিতে থাকেন ও ঠাকুর মহাশয় লিপিবন্ধ করেন। এইভাবে লিপিবন্ধ উপদেশগুলি 'রামকৃষ্ণ মনঃশিক্ষা' নামে পুস্তকাকারে প্রকাশিত হইয়াছে। ইহাতে শাস্ত্রের সার কথাগুলি সহজ ও সরল ভাষায় ব্যক্ত হইয়াছে। ধর্ম্ম ও জ্ঞান উপদেশপূর্ণ এই জাতীয় কবিতা গ্রন্থ বাংলা ভাষায় একান্ত বিরল। বর্ত্তমানে 'রামকৃষ্ণ মনঃশিক্ষা' দশম সংস্করণ প্রকাশিত হইয়াছে।

আদেশানুযায়ী ঠাকুর মহাশয় এক বৎসর পিতৃমাতৃসেবার পর কঠিন নিয়মের বশে দক্ষিণেশ্বরেই এক বৎসর সস্ত্রীক সাধনা করেন। এক বৎসরর কাল পুরশ্চরণ ব্রতে অতিবাহিত হওয়ার পর ৺মা পুরশ্চরণ ব্রত উদ্‌যাপনের আদেশ দেন। তদনুযায়ী বিগত ১৩২৭ সালে পৌষ সংক্রান্তি দিবস সেই উৎসব অনুষ্ঠিত হয়। উহাই আদ্যাপীঠে প্রথম সিদ্ধোৎসব। এখনও সেই পবিত্র তিথি স্মরণে প্রতি বৎসর আদ্যাপীঠে এই উৎসবের অনুষ্ঠান চলিয়া আসিতেছে। তাহাতে বাংলার বিভিন্ন স্থান হইতে সহস্র সহস্র নরনারী যোগদান করিয়া উৎসবের বিমল আনন্দে অংশ গ্রহণ করেন।

এতদ্ব্যতীত প্রতি বৎসর কার্ত্তিকের কৃষ্ণা সপ্তমীতে শ্রীশ্রী৺অন্নদাঠাকুর মহাশয়ের জন্মোৎসব, আদিষ্ট মন্দিরের ভিত্তি স্থাপন স্মরণে মাঘী পূর্ণিমা উৎসব; শ্রীশ্রী৺আদ্যামায়ের আবির্ভাব দিবস স্মরণে বাসন্তী নবমী উৎসব, জ্যৈষ্ঠের শুক্লাপঞ্চমী তিথিতে শ্রীশ্রী৺মাতাঠাকুরাণীর জন্মতিথি উৎসব, শ্রীশ্রী৺মন্দির নিৰ্ম্মাণের আদেশপ্রাপ্তি দিবস স্মরণে ঝুলন পূর্ণিমা উৎসবও যথারীতি সম্পন্ন হইয়া থাকে।

উপরে উল্লিখিত প্রথম সিদ্ধোৎসবের পর ঠাকুর মহাশয় শ্রীশ্রীরামকৃষ্ণদেবের স্বপ্নাদেশ কার্য্যে পরিণত করার উদ্দেশ্যে কৰ্ম্মে ব্রতী হন এবং দক্ষিণেশ্বরে রামকৃষ্ণ সংঘ গঠন করেন। ঠাকুর মহাশয়ের আদর্শ চরিত্রের পূত স্পর্শে পবিত্র হইয়া কতিপয় ভক্ত শ্রীশ্রীরামকৃষ্ণদেবের আদিষ্ট কৰ্ম্ম সম্পাদনের জন্য সংসারের সমস্ত বন্ধন ছিন্ন করিয়া তদীয় কৰ্ম্মে দীক্ষা গ্রহণ করেন। ইহা ছাড়া বহু গৃহী ভক্তও ঠাকুর মহাশয়ের ভাবাবেশ, সমাধিনিষ্ঠা ও চরিত্রমাহাত্ম্যে আকৃষ্ট হইয়া আদিষ্ট কৰ্ম্ম সম্পাদনে ব্রতী হন।

মন্দিরের আনুষঙ্গিক কাজ হিসাবে মুনি-ঋষিদের আদর্শানুযায়ী বালিকাদের শিক্ষাদানের জন্য ঠাকুরমহাশয় স্বয়ং বালিকা আশ্রমও প্রতিষ্ঠা করেন। আদর্শ জননী ও আদর্শ গৃহিণী সৃষ্টি করাই এই আশ্রমের অন্যতম উদ্দেশ্য। বৰ্ত্তমানে আশ্রমটী আদ্যাপীঠেরই সংলগ্ন এক সুবৃহৎ ত্রিতল গৃহে অবস্থিত।

অতঃপর ১৩৩৩ সালে দক্ষিণেশ্বরে আদিষ্ট মন্দির নিৰ্ম্মাণের জন্য জমি ক্রয় করিয়া ঠাকুর মহাশয় আদ্যাপীঠ প্রতিষ্ঠা করেন। আদ্যাপীঠ প্রাঙ্গণে বৰ্ত্তমানে ছয়টী শিবমন্দির ব্যতীত আদিষ্ট মন্দিরের আভাসে শ্রীশ্রী৺রামকৃষ্ণ পরমহংসদেবের মূর্ত্তি, শ্রীশ্রী৺আদ্যাশক্তি মূর্ত্তি ও প্রণব মধ্যস্থ শ্রীশ্রী৺রাধাকৃষ্ণের যুগল মূর্ত্তি সমন্বিত ৺মায়ের মন্দির, শ্রীশ্রী৺সত্যনারায়ণজীর মন্দির ও আরও ছয়টী শিবমন্দির আছে। মন্দিরের সেবা পূজা মঠের সাধু ব্রহ্মচারীগণের দ্বারাই পরিচালিত হয়।

জমি ক্রয় করার এক বৎসর পর বিগত ১৩৩৪ সালের পুণ্য মাঘী পূর্ণিমা তিথিতে আদিষ্ট মন্দিরের ভিত্তি স্থাপন করা হয়। তাহার এক বৎসর পরে ৺ঠাকুর মহাশয় ৺পুরীধামে দেহরক্ষা করেন।

শ্রীশ্রী৺ঠাকুর মহাশয়ের সহধৰ্ম্মিণী সঙ্ঘজননী শ্রীশ্রী৺মণিকুন্তলা দেবীকে কেন্দ্র করিয়া ঠাকুর মহাশয়ের জীবদ্দশাতেই মায়েদের জন্য একটি 'মাতৃ আশ্রম' গড়িয়া উঠিয়াছিল। ত্যাগের আদর্শে অনুপ্রাণিতা সাধিকা শ্রেণীর মায়েরা এখানে অবস্থান করেন। সঙ্ঘের তত্ত্বাবধানে এই অনুষ্ঠানটী সুষ্ঠুভাবে পরিচালিত হইতেছে।

ঠাকুর মহাশয়ের দেহাবসানের অব্যবহিত পরে সঙ্ঘের কৰ্ম্মে বিশেষ বিশৃঙ্খলা উপস্থিত হয় এবং সঙ্ঘের কৰ্ম্মীদের এক অগ্নিপরীক্ষার সম্মুখীন হইতে হয়।

কিন্তু গুরু কৃপায় তাহারা সেই বিপদ হইতে উত্তীর্ণ হইয়া আদিষ্ট কর্ম্ম সম্পাদনের জন্য অবিচলিত নিষ্ঠায় সহিত অগ্রসর হইতে থাকেন।

অতঃপর সংঘের কাজের অগ্রগতির সঙ্গে সঙ্গে আদ্যাপীঠে একটী বালকাশ্রম, বালিকাদের জন্য সংস্কৃত মহাবিদ্যালয়, মণিকুন্তলা জুনিয়ার হাই ও প্রাথমিক বালিকা বিদ্যালয় এবং একটী দাতব্য চিকিৎসালয় গড়িয়া উঠিয়াছে। পরে সাধকাশ্রম, সাধিকাশ্রম, ও বাণপ্রস্থাশ্রমকেও রূপ দান করা হইয়াছে। কিন্ত সমস্ত আশ্রমই ক্ষুদ্রাকারে আরম্ভ করা হইয়াছে মাত্র। আশ্রমগুলির সম্প্রসারণ একান্ত আবশ্যক ও অপরিহার্য্য। বিশেষভাবে বাণপ্রস্থাশ্রম। পাঠকগণের স্মরণ থাকিতে পারে এই আশ্রমগুলি স্বপ্নাদেশের সহিত অঙ্গাঙ্গীভাবে জড়িত। ইহা ছাড়া প্রয়োজন বোধে একটী অতিথিভবনও নির্ম্মাণের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে এবং ৪টী ঘরও নির্ম্মিত হইয়াছে। কিন্তু এই ভবনেরও সম্প্রসারণ প্রয়োজন। অতিথির সংখ্যা বাড়িয়া গেলে মাত্র ৪টী ঘরে স্থান সংকুলান হয় না। ইহা ছাড়া আদিষ্ট মন্দিরের প্রচার ও প্রসার উদ্দেশ্যে কলিকাতায় ৭।২ ডি, নটবর দত্ত রো, কলিকাতা-১২ ঠিকানায় সংঘের একটি কর্ম্মী কেন্দ্র আছে। বিগত ১৯৭৩ সালে সংঘের তত্ত্বাবধানে সেই বাড়ীটী ক্রয় করিয়া আদ্যাপীঠের 'শ্রীশ্রী৺আদ্যামায়ের বাড়ী' নামকরণ করা হইয়াছে। এই স্থানে বরাবরই ত্রিমূর্ত্তির পটে পূজা হইয়া থাকে। বর্ত্তমানে আদ্যাপীঠের অনুসরণে ক্ষুদ্রাকারে মন্দির নির্ম্মাণ ও ত্রিমূর্ত্তি প্রতিষ্ঠার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে। মণিকুন্তলা জুনিয়ার হাই বিদ্যালয় বালিকাশ্রম ভবনেই হইতেছিল। তথায় স্থানাভাব বশতঃ বর্ত্তমানে উহার জন্য একটি নিজস্ব বিদ্যালয়গৃহ নির্ম্মাণের কাজ আরম্ভ হইয়াছে।

'জীবে শুনাইয়া কর নাম সংকীর্ত্তন।
নামের সমান নাই অমূল্য রতন॥
নাম তন্ত্র গুরুমন্ত্র নাম ব্রহ্ম হয়।
ভব পারাবার তরে যেবা নাম লয়॥'

"রামকৃষ্ণ মনঃশিক্ষা"

এই বাণীর পরিকল্পনাকে মূর্ত্ত করিবার জন্য আদ্যাপীঠ ও সংঘের কলিকাতা কেন্দ্রে প্রত্যহই ব্রাহ্ম মুহূর্ত্তে শ্রীশ্রী৺অন্নদাঠাকুর রচিত—

"নমো রামকৃষ্ণ রামকৃষ্ণ কৃষ্ণরামচন্দ্রায়।
নমঃ কৃষ্ণরামচন্দ্রায় নমঃ রামকৃষ্ণদেবায়॥
নমো যুগ অবতার নমঃ সর্ব্বদেবদেবায়।
নমঃ সর্ব্বধর্ম্মসমন্বয় সর্ব্বভাবরক্ষায়॥'

এই রামকৃষ্ণ নাম কীর্ত্তন করিতে করিতে বিভিন্ন পল্লী পরিক্রমা করা হয়। ইহার প্রথম প্রবর্ত্তন করেন আদ্যাপীঠে স্বয়ং সংঘ প্রতিষ্ঠাতা শ্রীশ্রী৺ঠাকুর মহাশয় সন ১৩৩৪ সালে।

শ্রীশ্রী৺অন্নদাঠাকুর মহাশয় ভগবান রামকৃষ্ণদেবের আদেশে ৺আদ্যামন্দির

নির্ম্মাণের যে আদেশ কার্য্যে পরিণত করার জন্য দক্ষিণেশ্বর রামকৃষ্ণ সংঘ গঠন করিয়া যান সেই আদেশানুযায়ী মন্দির নির্ম্মাণের কার্য্য আরম্ভ হয় বাংলা ১৩৪০ সালে শ্রীশ্রী৺ঠাকুর স্থাপিত ভিত্তির উপর। তখন হইতে সাত দফায় এই মন্দির নির্ম্মাণের কাজ সমাপ্ত হইলে বঙ্গাব্দ ১৩৩৭ সালের মকর সংক্রান্তিতে আদি অন্ত ও মধ্যস্থ মর্ম্মর ও অষ্টধাতু নির্ম্মিত মূর্ত্তিত্রয় সহ মন্দিরের প্রতিষ্ঠা কার্য্য সম্পন্ন হইয়াছে; এবং স্বপ্নজীবনে লিখিত বিধি ব্যবস্থা অনুযায়ী নিত্য পূজা পাঠাদির অনুষ্ঠান যথানিয়মে চলিতেছে।

এক্ষণে ৺স্বপ্নজীবনে বর্ণিত আদেশানুযায়ী প্রত্যহ তিন দেবতার জন্য সাড়ে বার সের, সাড়ে বাইশ সের ও সাড়ে বত্রিশ সের চালের অন্নভোগ এবং রাত্রিতে শীতল আরতির পূর্ব্বে আড়াই সের চালের অমৃত ভোগ প্রস্তুত করিয়া নিবেদন করার ব্যবস্থা চলিতেছে। উল্লিখিত ভোগের প্রসাদ আদ্যাপীঠের সাধু সেবকগণ, আদেশের আনুষঙ্গিক কাজ হিসাবে সংঘ যে জনহিতকর পৃথক পৃথক ব্রহ্মচর্য্য বালক-বালিকাশ্রম, মাতৃআশ্রম, সাধিকা আশ্রম বাণপ্রস্থাশ্রম প্রভৃতি আরম্ভ করিয়াছেন সেই আশ্রমবাসীদের এবং দীনদুঃখীদের দেওয়া হইয়াছে। বর্ত্তমান দুর্ম্মূল্যতার দিনেও ৺মায়ের কৃপায় সমবেত অতিথি ও দরিদ্র নারায়ণদের ৺মায়ের অন্নপ্রসাদ বিতরণ করা হয়।

বর্ত্তমান পরিস্থিতিতে সংঘের সেবকগণের পক্ষে উল্লিখিত ভোগ সংস্থান যে কিরূপ দুরূহ ব্যাপার তাহা যে কোন দানশীল ভক্ত একটু চিন্তা করিলেই হৃদয়ঙ্গম করিতে পারিবেন। আদেশকর্ত্তা শ্রীশ্রীরামকৃষ্ণদেবের মহাবাণী—"আমার কথা কখনও মিথ্যা হবার নয়"—সেই মহাবাণী স্মরণ করিয়া দেশবাসী জননী ও ভক্ত সাধারণের নিকট আমাদের এই আবেদন যে প্রত্যহ যথারীতি উল্লিখিত ভোগের ব্যবস্থার সহায়তা করিয়া দৈবাদিষ্ট কর্ম্ম সম্পাদনে সাহায্য করুন। জগজ্জননী অবশ্য আপনার মঙ্গল করিবেন।

আদ্যাপীঠে সংঘ-প্রতিষ্ঠাপক শ্রীশ্রী৺অন্নদাঠাকুর মহোদয় এবং তদীয়া সহধর্ম্মিণী সংঘজননী মণিকুন্তলা দেবীর জন্য মন্দির নির্ম্মাণের যে পরিকল্পনা গৃহীত হয় উহা কার্য্যে পরিণত হইতেছে। ৺ঠাকুর মহাশয় যে ঘরে থাকিতেন তাহার পরিবর্ত্তন সাধন করিয়া শ্রীশ্রী৺ঠাকুর ও মা ঠাকুরাণীর জন্য মন্দির নির্ম্মাণ আংশিক সম্পন্ন করিয়া তাঁহাদের মূর্ত্তি প্রতিষ্ঠা করিয়া পূজা পাঠাদি চলিতেছে। কিন্তু মন্দিরগুলির চূড়া এখনও নির্ম্মিত হয় নাই। ঐ কার্য্য অবশিষ্ট আছে। বলা আবশ্যক ঐ কার্য্যে উৎসাহী দাতার অভিপ্রায় অনুযায়ী ৺ঠাকুর ও ৺মাঠাকুরাণীর মন্দিরের মধ্যস্থানে যুগল মূর্ত্তির প্রতিষ্ঠা ও পূজাদি চলিতেছে।

বর্ত্তমানে উক্ত মন্দিরগুলির চূড়া নির্ম্মাণ আবশ্যক। তাছাড়া পূর্ব্বে উল্লিখিত সমস্ত আশ্রমগুলির ও অতিথিভবনের পরিসর বৃদ্ধি একান্ত অপরিহার্য্য হইয়াছে। দাতা ভক্তগণ উৎসাহী হইলে এই সকল কার্য্যের যথাযথ রূপদান সম্ভব হইবে।



# আদ্যাস্তোত্রম্

ওঁ নম আদ্যায়ৈ

—::•::—

শৃণু বৎস প্রবক্ষ্যামি আদ্যাস্তোত্রং মহাফলম্ ।
যঃ পঠেৎ সততং ভক্ত্যা স এব বিষ্ণুবল্লভঃ ॥
মৃত্যুব্যাধিভয়ং তস্য নাস্তি কিঞ্চিৎ কলৌ যুগে ।
অপুত্রা লভতে পুত্রং ত্রিপক্ষং শ্রবণং যদি ॥
দ্বৌ মাসৌ বন্ধনান্মুক্তির্বিপ্রবক্ত্রাৎ শ্রুতং যদি ।
মৃতবৎসা জীববৎসা ষন্মাসং শ্রবণং যদি ॥
নৌকায়াং সংকটে যুদ্ধে পঠনাজ্জয়মাপ্নুয়াৎ ।
লিখিত্বা স্থাপয়েদ্ গেহে নাগ্নিচৌরভয়ং ক্বচিৎ ॥
রাজস্থানে জয়ী নিত্যং প্রসন্নাঃ সর্বদেবতাঃ ।
ওঁ হ্রীং ব্রহ্মাণী ব্রহ্মলোকে চ বৈকুণ্ঠে সর্বমঙ্গলা ॥
ইন্দ্রাণী অমরাবত্যামম্বিকা বরুণালয়ে ।
যমালয়ে কালরূপা কুবেরভবনে শুভা ॥
মহানন্দাগ্নিকোণে চ বায়ব্যাং মৃগবাহিনী ।
নৈঋর্ত্যাং রক্তদন্তা চ ঐশান্যাং শূলধারিণী ॥
পাতালে বৈষ্ণবীরূপা সিংহলে দেবমোহিনী ।
সুরসা চ মণিদ্বীপে লংকায়াং ভদ্রকালিকা ॥
রামেশ্বরী সেতুবন্ধে বিমলা পুরুষোত্তমে ।
বিরজা ঔড্রদেশে চ কামাখ্যা নীলপর্ব্বতে ॥
কালিকা বঙ্গদেশে চ অযোধ্যায়াং মহেশ্বরী ।
বারাণস্যামন্নপূর্ণা গয়াক্ষেত্রে গয়েশ্বরী ॥

কুরুক্ষেত্রে ভদ্রকালী ব্রজে কাত্যায়নী পরা।
দ্বারকায়াং মহামায়া মথুরায়াং মাহেশ্বরী ॥
ক্ষুধা ত্বং সর্ব্বভূতানাং বেলা ত্বং সাগরস্য চ।
নবমী শুক্লপক্ষস্য কৃষ্ণস্যৈকাদশী পরা ॥
দক্ষস্য দুহিতা দেবী দক্ষযজ্ঞবিনাশিনী।
রামস্য জানকী ত্বং হি রাবণধ্বংসকারিণী ॥
চণ্ডমুণ্ডবধে দেবী রক্তবীজবিনাশিনী।
নিশুম্ভশুম্ভমথনী মধুকৈটভঘাতিনী ॥
বিষ্ণুভক্তিপ্রদা দুর্গা সুখদা মোক্ষদা সদা।
আদ্যাস্তবমিমং পুণ্যং যঃ পঠেৎ সততং নরঃ ॥
সর্ব্বজ্বরভয়ং ন স্যাৎ সর্ব্বব্যাধিবিনাশনম্।
কোটীতীর্থফলং তস্য লভতে নাত্র সংশয়ঃ ॥
জয়া মে চাগ্রতঃ পাতু বিজয়া পাতু পৃষ্ঠতঃ।
নারায়ণী শীর্ষদেশে সর্ব্বাঙ্গে সিংহবাহিনী ॥
শিবদূতী উগ্রচণ্ডা প্রত্যঙ্গে পরমেশ্বরী।
বিশালাক্ষী মহামায়া কৌমারী শঙ্খিনী শিবা ॥
চক্রিণী জয়দাত্রী চ রণমত্তা রণপ্রিয়া।
দুর্গা জয়ন্তী কালী চ ভদ্রকালী মহোদরী ॥
নারসিংহী চ বারাহী সিদ্ধিদাত্রী সুখপ্রদা।
ভয়ঙ্করী মহারৌদ্রী মহাভয়বিনাশিনী ॥
ইতি ব্রহ্মযামলে ব্রহ্মনারদসংবাদে আদ্যাস্তোত্রং সমাপ্তম্ ॥

# শ্রীশ্রীরামকৃষ্ণ নাম

(কীর্ত্তনীয়)

"নমো রামকৃষ্ণ রামকৃষ্ণ কৃষ্ণরামচন্দ্রায়।
নমঃ কৃষ্ণরামচন্দ্রায় নমো রামকৃষ্ণদেবায় ॥
নমো যুগ অবতার নমঃ সর্ব্বদেবদেবায়।
নমঃ সর্ব্বধর্মসমন্বয় সর্ব্বভাবরক্ষায় ॥"

—অন্নদাঠাকুর

# আদ্যাস্তব অনুবাদ

হে বৎস! মহাফলপ্রদ আদ্যাস্তোত্র বলিব শ্রবণ কর। যে সর্বদা ভক্তিপূর্বক ইহা পাঠ করে সে বিষ্ণুর প্রিয় হয়। এই কলিযুগে, তাহার মৃত্যু ও ব্যাধির ভয় থাকে না, অপুত্রা তিন পক্ষকাল ইহা শ্রবণ করিলে পুত্র লাভ করে, ব্রাহ্মণের মুখ হইতে দুই মাস শ্রবণ করিলে বন্ধন মুক্তি হয়, ছয় মাসকাল শ্রবণ করিলে মৃত-বৎসা নারী জীববৎসা হয়। ইহা পাঠ করিলে নৌকায়, সংকটে ও যুদ্ধে জয়লাভ হয়, লিখিয়া গৃহে রাখিলে, অগ্নি বা চোরের ভয় থাকে না, রাজস্থানে নিত্য জয়ী হয় এবং সর্ব দেবতা সন্তুষ্ট হন। হে মাতঃ! তুমি ব্রহ্মলোকে ব্রহ্মাণী, বৈকুণ্ঠে সর্ব্বমংগলা, অমরাবতীতে ইন্দ্রাণী, বরুণালয়ে অম্বিকা, যমালয়ে কালরূপা, কুবের ভবনে শুভা, অগ্নিকোণে মহানন্দা, বায়ুকোণে মৃগবাহিনী, নৈঋতকোণে রক্তদন্তা, ঈশানকোণে শূলধারিণী। পাতালে বৈষ্ণবীরূপা, সিংহলে দেবমোহিনী, মণিদ্বীপে সুরসা, লঙ্কায় ভদ্রকালিকা, সেতুবন্ধে রামেশ্বরী, পুরুষোত্তমে বিমলা, ঔড্রদেশে বিরজা, নীল পর্ব্বতে কামাখ্যা। বংগদেশে কালিকা, অযোধ্যায় মহেশ্বরী, বারাণসীতে অন্নপূর্ণা, গয়াক্ষেত্রে গয়েশ্বরী, কুরুক্ষেত্রে ভদ্রকালী, ব্রজে শ্রেষ্ঠা কাত্যায়নী, দ্বারকায় মহামায়া, মথুরায় মাহেশ্বরী।

হে মাতঃ! তুমি সমস্ত জীবের ক্ষুধাস্বরূপা, সমুদ্রের বেলা, তুমি শুক্ল পক্ষের নবমী এবং কৃষ্ণ পক্ষের একাদশী। তুমি দক্ষের দক্ষযজ্ঞ-বিনাশিনী কন্যা, তুমি রাবণধ্বংসকারিণী রামের জানকী। তুমি চণ্ডমুণ্ড বধকারিণী দেবী এবং রক্তবীজ বিনাশিনী, তুমি নিশুম্ভ শুম্ভমথনী ও মধুকৈটভ ঘাতিনী। তুমি বিষ্ণুভক্তিপ্রদা, সর্ব্বদা সুখদা ও মোক্ষদা দুর্গা।

যে মনুষ্য এই পবিত্র আদ্যাস্তব সর্ব্বদা পাঠ করে, তাহার সর্ব্ববিধ জ্বরের ভয় থাকে না এবং সর্ব্বব্যাধি বিনাশ হয়। তাহার কোটী তীর্থের ফল লাভ হয় ইহাতে সন্দেহ নাই। জয়া আমার সম্মুখ ভাগ, বিজয়া পশ্চাৎ ভাগ, নারায়ণী মস্তক ভাগ এবং সিংহবাহিনী আমার সর্ব্বাঙ্গ রক্ষা করুন। শিবদূতী, উগ্রচণ্ডা, পরমেশ্বরী, বিশালাক্ষী, মহামায়া, কৌমারী, শঙ্খিনী, শিবা, চক্রিণী, জয়দাত্রী, রণমত্তা, রণপ্রিয়া, দুর্গা, জয়ন্তী, কালী, ভদ্রকালী, মহোদরী, নারসিংহী, বারাহী, সিদ্ধিদাত্রী সুখপ্রদা, ভয়ঙ্করী, মহারৌদ্রী, মহাভয় বিনাশিনী আমার সমস্ত প্রত্যঙ্গ রক্ষা করুন।

ইতি ব্রহ্মযামলে ব্রহ্মনারদ সংবাদে আদ্যাস্তোত্র সমাপ্ত।

## সারকথা

সাধন ভজন কর বা না কর
বাসনা ভীষণ ভুলিয়া যাও ;
দানে মতি গতি হোক বা না হোক
আসক্তি-নিগড় কাটিয়া দাও।

বলি না ছাড়িতে সংসার স্বজন
যেন না ছলিতে রিপুরা পারে ;
থাক ভোগসুখে সতত মগন
পাপ বোঝা যেন মাথে না পড়ে।

আচার বিচার রাখ বা না রাখ
সাত্ত্বিক আহার করিও ভাই ।
জাত কুল শীল গণ বা না গণ
সতের সংসর্গ সতত চাই।

বিদ্যা বুদ্ধি যত থাক বা না থাক
বিবেকের পথে চলিতে হবে ;
কর বা না কর সংসারের কাজ
পিতৃ-মাতৃ-সেবা স্বহস্তে নেবে।

মান বা না মান পরম পুরুষ
পর উপকার করিবে সদা ;
বুঝ বা না বুঝ পাপ পুণ্য দুই
অন্তর সতত রাখিবে সাদা।

জান বা না জান ইহ পরকাল
সকাল সকাল প্রস্তুত হও ;
মরণ সময়ে মায়া অভিনয়ে
মনে রেখো তুমি কাহারও নও।
তুমি মনে রেখো শুধু 'কাহারও নও' ॥

**শ্রীরামকৃষ্ণদেবের স্বপ্নাদেশের মাধ্যমে শ্রীমৎ অন্নদাঠাকুর কর্তৃক লিখিত ( রামকৃষ্ণ মনঃশিক্ষা হইতে সংকলিত )**